# সূরা - ৯৫

## ডুমুর

(আত্-তীন, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ ভাবো ডুমুরেব, আর জলপাইয়ের কথা;

২ আর সিনাই পর্বতের কথা;

৩ আর এই নিরাপদ নগরের কথা!

৪ সুনিশ্চয় আমরা মানুষকে সৃষ্টি করেছি শ্রেষ্ঠ-সুন্দর আকৃতিতে।

৫ তারপর আমরা তাকে পরিণত করি হীনদের মধ্যে হীনতমে,—

৬ তারা ব্যতীত যারা ঈমান এনেছে ও সৎকাজ করছে, তাদের জন্য তবে রয়েছে বাধা-বিরতিবিহীন প্রতিদান।

৭ তবে কী যা এরপরে তোমাকে বিচারসম্বন্ধে মিথ্যারোপ করতে দেয়?

৮ আল্লাহ্ কি বিচারকদের মধ্যে সর্বশ্রেষ্ঠ বিচারক নন?